النَّبِيِّ ﷺ فَمَا وَجَدُوْا اَحَدًا يَعْلَمُ ذٰلِكَ حَتّٰى قَالَ لَهُمْ عُرْوَةُ لاَ وَاللّٰهِ مَا هِيَ قَدَمُ النَّبِيِّ ﷺ مَا هِيَ اِلاَّ قَدَمُ عُمَرَ

١٣٠١(الف) وَعَنْ هِشَامٍ عَنْ اَبِيْهِ عَنْ عَائِشَةَ اَنَّهَا اَوْصَتْ عَبْدَ اللّٰهِ بْنَ الزُّبَيْرِ لاَ تَدْفِنِّيْ مَعَهُمْ وَادْفِنِّيْ مَعَ صَوَاحِبِيْ بِالْبَقِيْعِ لاَاُزَكّٰى بِهِ اَبَدًا ۔

১৩০১. হিশাম ইবনে উরওয়া রা. তাঁর পিতা ও দাদার সূত্রে আয়েশা রা. থেকে বর্ণনা করেন যে, ওয়ালীদ ইবনে আবদুল মালেকের সময় [নবী স.-এর রওযার] দেয়াল যখন ধ্বসে পড়ে তখন সবাই তা পুনর্নির্মাণ শুরু করলেন। হঠাৎ একটি পা বেরিয়ে পড়লো। সবাই এ ভেবে ভীত হয়ে পড়লো যে, এটি নবী স.-এর পা হবে। কিন্তু এ ব্যাপারে সঠিক জানে এমন কাউকেই তারা পেল না। অবশেষে উরওয়া তাঁদেরকে জানালেন, আল্লাহর শপথ ! এটি রসূলুল্লাহ স.-এর পা নয়। বরং এটি অবশ্যই উমরের পা হবে। হিশাম তার পিতার মাধ্যমে আয়েশা রা. থেকে বর্ণনা করেছেন।

১৩০১(ক). হিশাম ইবনে উরওয়া তার পিতা ও দাদার সূত্রে আয়েশা রা. থেকে বর্ণনা করেন, তিনি (আয়েশা) আবদুল্লাহ ইবনে যুবায়েরকে অসিয়ত করেছিলেন, আমাকে তাঁদের [নবী স., আবু বকর ও উমর] পাশে দাফন করো না, বরং আমার সঙ্গিনীদের (সতীনদের) সাথে বাকীতে দাফন কর। কারণ, তাদের পাশে দাফন করলেই আমি পবিত্র হয়ে যাব না।

١٣٠٢.عَنْ عَمْرِو بْنِ مَيْمُوْنَ الْاَوْدِيِّ قَالَ رَاَيْتُ عُمَرَ بْنَ الْخَطَّابِ قَالَ يَا عَبْدَ اللّٰهِ بْنَ عُمَرَ اذْهَبْ اِلَى اُمِّ الْمُؤْمِنِيْنَ عَائِشَةَ فَقُلْ يَقْرَأُ عُمَرُ بْنُ الْخَطَّابِ عَلَيْكِ السَّلاَمَ ثُمَّ سَلْهَا اَنْ اُدْفَنَ مَعَ صَاحِبَيَّ قَالَتْ كُنْتُ اُرِيْدُهُ لِنَفْسِيْ فَلاَوُثِرَنَّهُ الْيَوْمَ عَلَى نَفْسِيْ ، فَلَمَّا اَقْبَلَ قَالَ لَهُ مَا لَدَيْكَ قَالَ اَذِنَتْ لَكَ يَا اَمِيْرَ الْمُؤْمِنِيْنَ قَالَ مَا كَانَ شَيْئٌ اَهَمَّ اِلَيَّ مِنْ ذٰلِكَ الْمَضْجَعِ فَاِذَا قُبِضْتُ فَاحْمِلُوْنِيْ ثُمَّ سَلِّمُوْا ثُمَّ قُلْ يَسْتَاْذِنُ عُمَرُ بْنُ الْخَطَّابِ فَاِنْ اَذِنَتْ لِيْ فَادْفِنُوْنِيْ وَاِلاَّ فَرُدُّوْنِيْ اِلَى مَقَابِرِ الْمُسْلِمِيْنَ اِنِّيْ لاَ اَعْلَمُ اَحَدًا اَحَقَّ بِهٰذَا الْاَمْرِ مِنْ هٰؤُلاَءِ النَّفَرِ الَّذِيْنَ تُوُفِّيَ رَسُوْلُ اللّٰهِ ﷺ وَهُوَ عَنْهُمْ رَاضٍ فَمَنِ اسْتَخْلَفُوْا بَعْدِيْ فَهُوَ الْخَلِيْفَةُ فَاسْمَعُوْا لَهُ وَاَطِيْعُوْا فَسَمّٰى عُثْمَانَ وَعَلِيًّا وَطَلْحَةَ وَالزُّبَيْرَ وَعَبْدَ الرَّحْمٰنِ بْنَ عَوْفٍ وَسَعْدَ بْنَ اَبِيْ وَقَّاصٍ وَوَلَجَ عَلَيْهِ شَابٌّ مِنَ الْاَنْصَارِ فَقَالَ اَبْشِرْ يَا اَمِيْرَ الْمُؤْمِنِيْنَ بِبُشْرَى اللّٰهِ كَانَ لَكَ مِنَ الْقَدَمِ فِي الْاِسْلاَمِ مَا قَدْ عَلِمْتَ ثُمَّ اسْتُخْلِفْتَ فَعَدَلْتَ ثُمَّ الشَّهَادَةُ بَعْدَ هٰذَا كُلِّهِ فَقَالَ لَيْتَنِيْ يَا ابْنَ اَخِيْ وَذٰلِكَ

كَفَافًا لاَ عَلَى وَلاَ لِىَ أُوْصِى الْخَلِيْفَةَ مِنْ بَعْدِى بِالْمُهَاجِرِيْنَ الْاَوَّلِيْنَ خَيْرًا اَنْ يَعْرِفَ لَهُمْ حَقَّهُمْ وَاَنْ يَحْفَظَ لَهُمْ حُرْمَتَهُمْ وَاُوْصِيْهِ بِالْاَنْصَارِ خَيْرًا الَّذِيْنَ تَبَوَّؤُا الدَّارَ وَالْاِيْمَانَ اَنْ يُقْبَلَ مِنْ مُحْسِنِهِمْ وَيُعْفٰى عَنْ مُسِيْئِهِمْ وَاُوْصِيْهِ بِذِمَّةِ اللّٰهِ وَذِمَّةِ رَسُوْلِهِ ﷺ اَنْ يُوْفٰى لَهُمْ بِعَهْدِهِمْ وَاَنْ يُقَاتَلَ مِنْ وَرَائِهِمْ وَاَنْ لاَ يُكَلَّفُوْا فَوْقَ طَاقَتِهِمْ ٠

১৩০২. আমর ইবনে মায়মুনা আওদী রা. থেকে বর্ণিত। তিনি বলেন, আমি উমর ইবনে খাত্তাবকে দেখলাম, তিনি (নিজের পুত্রকে ডেকে) বললেন, হে আবদুল্লাহ ইবনে উমর ! তুমি উম্মুল মু'মিনীন আয়েশার কাছে গিয়ে বলো যে, উমর ইবনুল খাত্তাব আপনাকে সালাম জানাচ্ছেন। এরপর তাঁকে জিজ্ঞেস করো যে, আমি (উমর) আমার দু' সাথীর [নবী স. ও আবু বকর রা.] পাশে দাফন হতে চাই, এ ব্যাপারে তাঁর মত কি ? এসব কথা শুনে তিনি (আয়েশা) বললেন, জায়গাটি আমি নিজের জন্য পসন্দ করে রেখেছিলাম। আজ আমি নিজের চেয়ে উমরকে অগ্রাধিকার দিচ্ছি। আবদুল্লাহ ইবনে উমর ফিরে আসলে উমর তাকে জিজ্ঞেস করলেন, কি খবর নিয়ে এলে ? তিনি (আবদুল্লাহ ইবনে উমর) বললেন, হে আমীরুল মু'মিনীন, আয়েশা আপনাকে অনুমতি দিয়েছেন। শুনে তিনি (উমর) বললেন, আজ ঐ নিদ্রার জায়গাটির (কবরের জায়গা) ব্যাপার ছাড়া গুরুত্ববহ আর কিছুই আমার কাছে ছিল না। আমি মৃত্যুবরণ করলে, আমাকে (তাঁর কাছে) বহন করে নিয়ে যাবে এবং সালাম জানিয়ে আরয করবে, উমর ইবনুল খাত্তাব আপনার কাছে অনুমতি প্রার্থনা করছেন, যদি তিনি (আয়েশা) অনুমতি প্রদান করেন, তবে সেখানেই দাফন করবে অন্যথায় মুসলমানদের কবরে (অর্থাৎ অন্যান্য মুসলমানদের যেখানে দাফন করা হয়, সেখানে) দাফন করবে। খেলাফতের দায়িত্ব পালনের ব্যাপারে আমি তাঁদের চেয়ে উপযুক্ত আর কাউকে মনে করি না, ইন্তেকালের সময় রসূলুল্লাহ যাঁদের প্রতি খুশী ছিলেন। আমার পরে এঁরা যাঁকেই খলীফা মনোনীত করবে, তাঁর নির্দেশ শুনবে এবং তাঁর আনুগত্য করবে। অতপর তিনি উসমান, আলী, তালহা, যুবায়ের, আবদুর রহমান ইবনে আওফ এবং সা'দ ইবনে আবু ওয়াককাসের নাম উল্লেখ করলেন। এ সময় একজন আনসার যুবক তাঁর কাছে আগমন করে বলে উঠলো, হে আমীরুল মু'মিনীন ! মহান ও পরাক্রমশালী আল্লাহর দেয়া শুভ সংবাদ গ্রহণ করুন। ইসলামে আপনার যে মর্যাদা ও অগ্রাধিকার তা আপনি নিজেই অবহিত আছেন। এরপর আপনি খলীফা নির্বাচিত হয়েও ইনসাফ ও ন্যায়বিচার করেছেন এবং এসবের পরে রয়েছে শাহাদাতের মর্যাদা। এসব কথা শুনে উমর বললেন, ভাতিজা, কতইনা উত্তম হতো যদি আমি শুধু নাজাতপ্রাপ্ত হতাম অর্থাৎ পুরস্কার যদি নাও পাই তবুও গোনাহর জন্য যদি পাকড়াও না হতাম, আমার জন্য কতই না উত্তম হতো। শাস্তি বা পুরস্কার কোনোটাই না পেয়ে যদি আমি নাজাত পেতাম তাহলে সেটাই আমার জন্য অত্যন্ত ভালো হতো। আমার পরে যিনি খলীফা মনোনীত হবেন, তাঁকে আমি মুহাজিরীনে আওয়ালীনদের (প্রথম হিজরতকারীগণ) সাথে উত্তম ব্যবহার, অধিকার প্রদান ও তাদের মর্যাদা এবং সম্ভ্রম রক্ষার ব্যাপারে সর্বশেষ উপদেশ দান করছি। আনসারদের সাথেও উত্তম ব্যবহারের

উপদেশ প্রদান করছি, যারা নিজেদের (মুহাজিরদের) বাড়ী-ঘরে আশ্রয় দান করেছিল এবং ঈমান গ্রহণ করেছিল। এদের ইহসানকে (উপকারীর উপকারকে) স্বীকৃতি দিয়ে গ্রহণ এবং ছোট ছোট অপরাধকে ক্ষমা করতেও উপদেশ দান করছি। আল্লাহ ও রসূলের তরফ থেকে যিম্মাদারী গ্রহণের দায়িত্বের কথাও আমি তাদের স্মরণ করিয়ে দিয়ে তাদেরকে দেয়া ওয়াদা ও প্রতিশ্রুতি পালনে, তাদের পক্ষে তাদের শত্রুদের মুকাবিলা করতে এবং সামর্থ্যের বাইরে কোনো কিছু তাদের ওপর চাপিয়ে না দিতেও আমি উপদেশ প্রদান করছি।

**৯৭. অনুচ্ছেদ ঃ মৃত ব্যক্তিদের গাল-মন্দ দেয়া নিষিদ্ধ।**

١٣٠٣. عَنْ عَائِشَةَ قَالَتْ قَالَ النَّبِى ﷺ لاَتَسُبُّوا الاَمْوَاتَ فَانَّهُمْ قَدْ اَفْضَوا الَى مَا قَدَّمُوْا.

১৩০৩. আয়েশা রা. থেকে বর্ণিত। তিনি বলেন, নবী স. বলেছেন, তোমরা মৃত ব্যক্তিদেরকে গাল-মন্দ দিও না। কেননা, তারা যাকিছু করেছে তারা তার ফলাফলের মুখোমুখি পৌঁছে গেছে।

**৯৮. অনুচ্ছেদ ঃ মৃত ব্যক্তিদের মন্দ বিষয়গুলো আলোচনা করা।**

١٣٠٤.عَنِ ابْنِ عَبَّاسٍ قَالَ قَالَ اَبُوْ لَهَبٍ عَلَيْهِ لَعَنَةُ اللّٰهُ لِلنَّبِىِّ ﷺ تَبًّالَكَ سَائِرَ الْيَوْمِ فَنَزَلَتْ : تَبَّتْ يَدَآ اَبِىْ لَهَبٍ ·

১৩০৪. ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত। তিনি বলেন, আবু লাহাব নবী স.-কে বলেছিল, সারাটি দিন ধরেই যেন তোমার অকল্যাণ হয়। এ পরিপ্রেক্ষিতেই নাযিল হয়েছিল সূরা লাহাব। "আবু লাহাবের হাত ভেংগে গেছে।"

**১ম খণ্ড সমাপ্ত**